# ব্রহ্মসঙ্গীত ও সঙ্কীর্ত্তন।



"দিনান্তে নিশান্তে কর, তাঁর নাম সঙ্কীর্ত্তন,
নামে মুক্তি হবে, শান্তি পাবে, যাবে আনন্দ ধামে।"

"এ নাম সাধুর হৃদয়ের ধন, পাপির অবলম্বন,
এ নাম নগরবাসি, ঘরে ঘরে গাও আনন্দ মনে।"

**প্রথম সংস্করণ**

কলিকাতা।

১৮০৯ শকাব্দে

ইণ্ডিয়ান মিরার প্রেস।

| | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|
| কারণ সে যে তাঁর ... ... | ১৮২ | ২৬৭ |
| কি আর জানাব নাথ ... ... | ৪৬ | ৬৭ |
| কি আর বলিব নাথ ... ... | ১৮১ | ২৬৫ |
| কি দিয়ে পূজিব নাথ ... ... | ২৮ | ৪০ |
| কি বলিয়ে ডাকিব তোমারে ... | ১৮ | ২৩ |
| কি বলে তাঁর দিব পরিচয় ... | ১৪৬ | ২২৬ |
| কি স্বদেশে কি বিদেশে ... | ১৫৩ | ২৩৪ |
| কে আমায় ডাক বিদেশী সাধু ... | ৭৭ | ১১৫ |
| কে জানে বিভু কেমন ... ... | ৭৮ | ১১৬ |
| কে জানে মহিমা বিভু ... ... | ৯৬ | ১৪৩ |
| কেন তোমায় ভুলি দয়াময় ... | ৫৩ | ৭৬ |
| কেন ভোল ভোল চির সুহৃদে ... | ৯২ | ১৩৭ |
| কেন হে বিলম্ব আর ... ... | ১৭১ | ২৫৪ |
| কেমনে ধরিব এ জীবন ... | ৩২ | ৪৭ |
| কেমনে মোহ-আসি ... ... | ৬৩ | ৯২ |
| কেমনে বলিবি রে মন ... ... | ১৫৭ | ২৪১ |
| কোথায় আছ দীনবন্ধু ... ... | ২৯ | ৪৩ |
| কোথায় দয়াময় ডাকি ... ... | ১৩০ | ২০২ |
| কোথা হে কাঙ্গালের নিধি ... | ৩৩ | ৪৯ |
| কোথা হে কোথা হে ... ... | [illegible]৬ | ২০ |
| কোথা যাস্ রে ভাই ... ... | ৮৭ | ১২৮ |

| | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|
| কোন্ দোষের আমি দিব ... | ৫১ | ৭৩ |
| গাও তাঁরে গাও সদা ... ... | ৯৫ | ১৪১ |
| গাও রে জগপতি ... ... | ২ | ২ |
| গাও হে তাঁহার নাম ... | ১ | ১ |
| গভীর বেদনায় ... ... | ৬৪ | ৯৪ |
| গৃহে ফিরে যেতে মন ... ... | ১৭৮ | ২৬২ |
| চল্ চল্ চল্ পুরবাসীগণ ... | ১০৭ | ১৫৯ |
| চল ভাই সবে মিলে ... ... | ১০২ | ১৫৩ |
| চাই দয়ালের নাম চাই ... | ১১৪ | ১৭০ |
| চির দিন জ্বলিবে কি ... ... | ২৪ | ৩৪ |
| চেয়ে দেখ নাথ ... ... | ১৫ | ১৭ |
| জগতজননী জননীর ... ... | ৬৬ | ৯৮ |
| জননীর কোলে বসি ... ... | ৮১ | ১১৯ |
| জননী সমান করেন ... ... | ৯৪ | ১৪০ |
| জনম এমন বৃথা ... ... | ১৮৩ | ২৬৯ |
| জয় ভবকারণ জগত-জীবন ... | ৯৭ | ১৪৪ |
| জান না রে কত ... ... | ৯১ | ১৩৪ |
| জানিতেছ হৃদয়বাসনা ... | ১৭ | ২১ |
| জ্ঞানময় জ্যোতিকে ... ... | ১৫১ | ২৩০ |
| ডাক দীনবন্ধু বলে ... ... | ১৬৫ | ২৪৮ |
| তাঁর গুণে পূর্ণ জগত ... ... | ৩ | ৪ |

| | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|
| তাঁরে ভজ ভজ রে ... ... | ১৫২ | ২৩১ |
| তার হে তার হে ... ... | ৬২ | ৯০ |
| তাই ভাবি হে মনে ... ... | ১৮৭ | ২৭৪ |
| তুমি জ্ঞাননিকেতন ... ... | ৯ | ১০ |
| তুমি জ্ঞান প্রাণ ... ... | ১০১ | ১৫০ |
| তুমি জ্যোতির জ্যোতি ... | ১৫৪ | ২৩৫ |
| তুমি দয়াময় দয়াময় দয়াময় ... | ১৩৮ | ২১৪ |
| তুমি আত্মীয় হতে ... ... | ১৭২ | ২৫৬ |
| তুমি বিনা কে প্রভু ... ... | ৪২ | ৬২ |
| তুমি সর্ব্বমূলাধার ... ... | ৩৬ | ৫২ |
| তোমারি আরতি করে ... ... | ৮ | ৯ |
| তোমারি করুণায় নাথ ... | ৩১ | ৪৬ |
| তোমারি এ রাজ্য ... ... | ১৫২ | ২৩২ |
| তোমার কি দোষ দিব ... | ৫০ | ৭২ |
| তোমার চরণ বিনা গতি ... | ৫১ | ৭৪ |
| তোমা বই কেহ নাই ... ... | ৭৫ | ১১২ |
| তোমা বিনা কে বুঝিবে ... | ১৭ | ২২ |
| তোরা আয় রে পুরোবাসীগণ ... | ১৪২ | ২২০ |
| তোরা আয় রে ভাই .. ... | ১৪৭ | ২২৭ |
| তোরা কে যাবি রে আয় রে ... | ১৪১ | ২১৯ |
| থেক না থেক না দূরে ... ... | ৫৯ | ৮৫ |

| | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|
| দয়াল বল জুড়াক্ ... ... | ১৮৫ | ২৭২ |
| দয়াল বল না ওরে ... ... | ১৮৬ | ২৭৩ |
| দয়াল নামের যদি ... ... | ১৬৭ | ২৫০ |
| দয়াময় নাম ভুলনা রে ... | ১৬৮ | ২৫১ |
| দয়াকর দীনবন্ধু ... ... | ১৬০ | ২৪৩ |
| দয়ার নিধি দয়া কর ... ... | ৭০ | ১০৪ |
| দয়াময় একবার এ সময়ে ... | ২৬ | ৩৭ |
| দয়াময় কি মধুর নাম ... ... | ১১০ | ১৬৫ |
| দয়াময় তোমায় এই মিনতি ... | ২১ | ২৯ |
| দয়াময় দীনবন্ধু দরিদ্রের ... | ৩৯ | ৫৬ |
| দয়াময় বল রে দিন যায় বয়ে ... | ১৪৩ | ২২২ |
| দয়ার সাগর পিতা ... ... | ১ | ৬ |
| দয়াময় নাম বল রসনা ... ... | ১৪৮ | ২২৮ |
| দরশন দেও হে ... ... | ৫৯ | ৮৬ |
| দিন যায় যায় যায় যায় ... | ১০৮ | ১৬০ |
| দিন যে যায় না আমার ... | ৫৪ | ৭৮ |
| দিবা অবসান হল ... ... | ৭৯ | ১১৭ |
| দীননাথ প্রেম সুধা ... ... | ১৮১ | ২৬৬ |
| দীননাথ আমরা দীনের বেশে | ৭৬ | ১১৩ |
| দীননাথ কর করুণা ... ... | ১৪৫ | ২২৪ |
| দীনবন্ধু এই দীনের প্রতি ... | ২২ | ৩০ |

| | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|
| দীননাথের চাইতে হবে ... | ৭১ | ১০৫ |
| দীননাথ মনে বড় ... ... | ১২৯ | ১৮০ |
| দেও অভয় পদ এ বিশদ ... ... | ৫৭ | ৮২ |
| দেও দেখা পাপী জনে ... ... | ১৩৫ | ২১০ |
| দেখা দেও আঁখিরঞ্জন ... ... | ১৫৫ | ২৩৬ |
| দেখ দেখ এ দীন সন্তানে ... | ৪৬ | ৬৮ |
| দেখিলে তোমার সেই ... ... | ১৩ | ১৩ |
| ধন্য দেব পূর্ণব্রহ্ম ... ... | ১৬ | ১১ |
| ধর ধৈর্য্য ধর, ক্রন্দন সম্বর ... | ৮৭ | ১২৯ |
| ধরি তোমার পায় ... ... | ৪১ | ৫৯ |
| না চাহিতে দিয়াছ সকল ... | ৫৮ | ৮৩ |
| নাথ আমার এই ভাবে ... ... | ১২৩ | ১৮১ |
| নাথ আমায় করুণা করিবে না কি | ১৩৭ | ২১৩ |
| নাথ কি দিব তোমারে ... ... | ২৮ | ৪১ |
| নাথ তোমার করুণায় ... ... | ১২১ | ১৭৯ |
| নাথ দেও দেখা কাতরে ... | ৩৫ | ৫১ |
| নাম তোমার দয়াল প্রভু ... | ১২৪ | ১৮২ |
| নিজ গুণে তার যদি ... ... | ২৮ | ৪২ |
| নির্ম্মল হইবে যদি ... ... | ১১২ | ১৬৬ |
| নিলাম গো শরণ ... | ২২ | ৩১ |
| পড়ে অকূল ভবসাগরে ... | ১৩২ | ২০৫ |

| | | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|---|
| পতিতপাবন এ পাতকী জন | ... | ৩৭ | ৫৩ |
| পতিতপাবন দয়াল নামে | ... | ১৬৩ | ২৪৬ |
| পতিতপাবন, ভকতজীবন | ... | ১১০ | ১৬৪ |
| পরিপূর্ণমানন্দম্ ... | ... | ৯৮ | ১৪৫ |
| পাপা কি পাবে না হে ... | ... | ৭৩ | ১০৮ |
| পাপী জনে কেন এত দয়া হয় | ... | ১২০ | ১৭৮ |
| পাপীকে দয়া করিতে ... | ... | ৬৮ | ১০১ |
| পাপীর দশা কি করিলে | ... | ১১৬ | ১৭২ |
| পাপী বলে কি ছাড়িবে | ... | ১৩৯ | ২১৬ |
| পাপীরে যে আশা দিয়েছ | ... | ৬৭ | ৯৯ |
| পাপে চির দিন, মজে ... | ... | ১৩৩ | ২০৬ |
| পাপে তাপে বিকলিত মন | ... | ১৫৫ | ২৩৭ |
| পাপে মলিন মোরা ... | ... | ১০৬ | ১৫৭ |
| পাপের যাতনা আর ... | ... | ১৩ | ১৪ |
| পিতঃ ক্ষম অপরাধ ... | ... | ৫৬ | ৮০ |
| পিতা গো একবার হের গো | ... | ১৯ | ২৫ |
| পিতা গো একবার হও হে | ... | ২০ | ২৭ |
| পিতা খোল দ্বার ... | ... | ১১৮ | ১৭৬ |
| পিতা গো দেখা দেও ... | ... | ১৩১ | ২০৩ |
| পিতা গো পিতা গো দেখ সন্তানে | | ১৪ | ১৬ |
| পিতা বল বল বল গো আমায় | ... | ৫২ | ৭৫ |

| | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|
| পিতার দয়াল নাম সুধারসে ... | ১১২ | ১৬৭ |
| পুরবাসী রে তোরা যাবি যদি ... | ৭৬ | ১১৪ |
| প্রকাশ যদি হৃদি কন্দরে ... | ১৪৬ | ২২৫ |
| প্রবল সংসার স্রোতে ... ... | ২৫ | ৩৬ |
| প্রভু অপরূপ তোমার করুণা .. | ৭২ | ১০৭ |
| প্রভু দয়ার সাগর ... ... | ১১৩ | ১৬৮ |
| প্রভু দয়াল, সাধু মুখে ... ... | ১৩৬ | ২১১ |
| প্রভো কুরু কিঙ্করে ... ... | ২০ | ২৬ |
| প্রাণ নাথ কোথা হে ... ... | ১৮৮ | ২৭৬ |
| প্রাণ আকুল হল ... ... | ১৫৮ | ২৪২ |
| প্রাণ কাঁদে মোর বিভু বলে | ১২৯ | ২০০ |
| প্রেম ধামে কে যাবি আয় ... | ১০৮ | ১৬১ |
| প্রেমমুখ দেখ রে তাঁহার ... | ৯৩ | ১৩৮ |
| প্রেম বিনা হৃদয় শুকাল ... | ৭৩ | ১০৯ |
| প্রেমের হার তোমারে দিয়ে ... | ৪২ | ৬১ |
| বড় আশা করে ... ... | ১৫০ | ২২৯ |
| বহিছে কৃপাবন ... | ১৫৩ | ২৩৩ |
| বল আনন্দ বদনে ব্রহ্ম নাম ... | ১১৩ | ১৬৯ |
| বল তাঁরে ভুলে থাক কোন্ প্রাণে | ৮৪ | ১২৬ |
| বলিহারি তোমারি ... ... | ৫ | ৭ |
| বাসনা করেছি মনে ... .. | ১২৬ | ১৮৫ |

| | | পৃষ্ঠা | সংখ্যা |
|---|---|---|---|
| বিপদে কোথায় রহিলে | ... | ২১ | ২৮ |
| বিপদ রাশি দুঃখ দারিদ্র্য | ... | ৯০ | ১৩২ |
| বিলম্ব কর না আর | ... | ১২৮ | ১৯৯ |
| বিষয়ের ভ্রমোজাল | ... | ৬০ | ৮৭ |
| বিষয় সুখে মন | ... | ৬ | ৮ |
| ব্রহ্ম নাম গাও সদা | ... | ১০৯ | ১৬২ |
| ভাই চির দিন | ... | ১৬৯ | ২৫১ |
| ভুল না ভুল না, প্রাণ সখারে | | ৮৩ | ১২৩ |
| ভেবে দেখ কি সম্বন্ধ | ... | ৭০ | ১০৩ |
| মন ভাব রে দয়াময় পদ | ... | ৪ | ৫ |
| মন চল নিজ...* | ... | ১৭৩ | ২৫৭ |
| মধুর ব্রহ্মনাম, আমি কি | ... | ১৩৭ | ২১২ |
| মধুর ব্রহ্মনাম তোরা বল্ রে | ... | ১৪৩ | ২২১ |
| মাগতিপামরদীনজনং | .. | ৩৮ | ৫৪ |
| মলিন পঙ্কিল মনে | ... | ১৫৭ | ২৪০ |
| মরি কি সুখের সম্বন্ধ | ... | ৮৫ | ১২৭ |
| যদি তরাবে জগৎ জনে | ... | ৪৯ | ৭১ |
| যাবে কি হে দিন আমার | ... | ৪৩ | ৬৩ |
| শান্তি কোথা আছে আর | .. | ৮১ | ১২০ |
| শান্তি ধামে যাবে যদি | ... | ১০৪ | ১৫৪ |
| শান্তি নিকেতন ছাড়ি | .. | ৮৪ | ১২৫ |

# ব্রহ্ম সংগীত

রাগিণী খাম্বাজ।—তাল চৌতাল।

গাও হে তাঁহার নাম, রচিত যাঁর বিশ্বধাম, দয়ার যাঁর নাহি বিরাম, ঝরে অবিরত ধারে।
জ্যোতি যাঁর গগনে গগনে, কীর্ত্তি ভাতি অতুল ভুবনে, প্রীতি যাঁর পুষ্পিত বনে, কুসুমিত নব রাগে।
যাঁর নাম পরশ রতন, পাপ-হৃদয় তাপহরণ, প্রসাদ যাঁর শান্তিরূপ ভকত হৃদয়ে জাগে;
অন্তহীন নির্ব্বিকার, মহিমা যাঁর হয় অপার, যাঁর শক্তি বর্ণিবারে বুদ্ধি বচন হারে॥ ১।

রাগিণী ঝিঁজিট।—তাল ঠুংরি।

গাও রে জগপতি জগবন্দন, ব্রহ্ম সনাতন পাতকনাশন।

একং দেব ত্রিভুবন পরিপালক, কৃপাসিন্ধু সুন্দর ভবনায়ক।

সেবক মনোমদ মঙ্গলদাতা, বিদ্যাসম্পদ বুদ্ধিবিধাতা; যাচে চরণ ভকত করযোড়ে, বিতর প্রেম সুধা চিত্ত-চকোরে ॥ ২।

---

রাগিণ ঝিঁঝিট।—তাল ঠুংরি।

কত তাঁর নাম গান

যত দিন রহে দেহে প্রাণ।

যাঁর হে মহিমা জ্বলন্ত জ্যোতি জগত করে হে আলো; স্রোতঃ বহে প্রেম পিযুষবারি সকল জীবসুখকারী হে।

করুণা স্মরিয়ে, তনু হয় পুলকিত, বাক্যে

বলিতে কি পারি ; যাঁর প্রসাদে, এক মুহূর্ত্তে সকল শোক অপসারি হে ।

উচ্চে নীচে, দেশ দেশান্তে, জলগর্ভে কি আকাশে ; অন্ত কোথা তাঁর, অন্ত কোথা তাঁর, এই সদা সবে জিজ্ঞাসে হে ।

চেতন নিকেতন, পরশ রতন সেই নয়ন অনিমেষ ; নিরঞ্জন সেই যাঁর দরশনে, নাহি রহে দুঃখ লেশ হে ।। ৩ ।

---

রাগিণী মূলতান ।—তাল একতালা ।

তাঁর গুণে পূর্ণ জগত ।

ব্রহ্মাণ্ড যাঁর মহিমা, প্রকাশে জগত তাঁর মহিমার কণিকা ।

যাঁহার করুণা বলে, বাঁচিতেছে ক্ষুদ্র কীট ; ভুবনপালক, দয়াল, দুর্ব্বল-বল, তিনি রাজ-রাজা ।

চারিদিকে তাঁহার দয়া, তাঁহার করুণা বহিছে অনুক্ষণ শোণিত ধারে নিশ্বাস বায়ুতে ; তাঁহার করুণা, করে আনন্দ বিস্তার, করে জ্ঞান, অভয় দান, পাপে ত্রাণ, তাপে শান্তি-নীর ॥ ৪ ।

রাগিণী ঝিঁঝিট ।—তাল ঠুংরি ।

মন ভাব রে দয়াময় পদ হৃদি মাঝে,
ভক্তিভরে কর পূজা সে চরণপঙ্কজে ।
দেখ সরল অন্তরে বারেক চাহিয়ে, হৃদয় মন্দিরে সেই মহা প্রভু বিরাজে ।
রসনায় কর তাঁর নাম সংকীর্ত্তন, মধুর দয়াল নাম কর সদা শ্রবণ ; করযুগে কর সদা সে চরণ

অনুরাগে হয়ে প্রেমে মগ্ন, পান কর মকরন্দ বিভু চরণসরোজে ॥ ৫।

রাগিণী জয়জয়ন্তী।—তাল আড়া।

দয়ার সাগর পিতা করুণানিধান
ভুল না তাঁহারে মন ভুল না কখন।
রোগ শোক পাপ দুঃখে, তিনি হে থাকেন সম্মুখে, ছাড়িয়ে দুর্ব্বল সুতে, নাহি করেন গমন।
হৃদয় কবাট খুলি, ডাক তাঁরে পিতা বলি, দাও প্রীতির অঞ্জলি, কর দরশন ॥ ৬।

---

রাগিণী আশা।—তাল ঠুংরি।

বলিহারি তোমারি চরিত মনোহর, গায় সকল জগত-বাসী।

প্রভু দয়ার অবতার, অতুল গুণনিধান, পূর্ণ ব্রহ্ম অবিনাশী।

না ছিল এ সব কিছু, আঁধার ছিল অতি ঘোর দিগন্ত প্রসারি; ইচ্ছা হইল তব, ভানু বিরাজিল, জয় জয় মোহিমা তোমারি।

রবিচন্দ্র পরে, জ্যোতি তোমার হে, আদি জ্যোতি কল্যাণ; জগতপিতা জগতপালক, তুমি সর্ব্ব মঙ্গলের নিদান॥ ৭।

রাগিণী আশা।—তাল ঠুংরি।

বিষয় সুখে মন তৃপ্তি কি মানে।

: চরণামৃত, পান পিপাসিত, নাহি চাহি ধন জন মানে।

হৃদয় পিপাসু সদা পরমেশ্বর পাদ কমল মধু পানে; না চাহি অপর কিছু, মধুকর ত্যজি মধু চায় কি সে জল পানে।

সেই তব সুবিমল প্রেমমুখচ্ছবি, নিরখি নিরখি অনিমেষে ; সফল করিব প্রভু, নেত্র যুগল মম, পাশরিব ভয় দুঃখ ক্লেশে ।

অনুদিন গাইব ভগবদমল যশ, কোমল সুমধুর তানে ; মিলিবে সে ফল তাহে, কভু নাহি মিলে যাহা, দুঃসহ তপ যপ দানে ।

পলভর না ছাড়িব তোমার সে শ্রীচরণ, তুমিও রাখিবে তব দাসে ; তব সহবাস সুখে রহি নিশি দিন, না গণিব ভববন বাসে ।

পরিহরি বিষময় বিষয় প্রলোভন, অনুচর রব তব পাশে ; হৃদয় থাল-ভরি, প্রীতি কুসুম লয়ে, পূজিব নিত্য মহেশে ।

পরি অপরাজিত দিব্য কবচ তব, অক্ষত রিপুর প্রহারে ; তব করুণাতরী, করি অবলম্বন, যাব ভবার্ণব পারে ।

জীবন সঁপিয়ে তোমার পদে প্রভু, নির্ভর

হইব সখা হে ; মঙ্গল কার্য্য তোমার সমাপিয়ে, সহজে ত্যজিব এই দেহে ॥ ৮ ।

রাগিণী আলেয়া ।—তাল আড়া ।

তোমারি আরতি করে নিখিল ভুবন ।
নিরখি জুড়াই নাথ যুগল নয়ন ।
গগণথালে কেমন, দীপরূপে অনুক্ষণ, শোভিছে শশী তপন, হৃদয়রঞ্জন ; মুক্তামালা যেন তায়, তারকা সমুদায়, মরি কিবা শোভা পায়, হে ভবভয়-ভঞ্জন ।
ধূপ মলয় পবন, নিরন্তর সমীরণ, করে চামর ব্যজন, হে বিশ্বকারণ ; বন উপবন যত, পুষ্প দেয় অবিরত, বাজে ভেরী অনাহত, শুনে প্রেমিক যে জন ॥ ৯ ।

রাগিণী হাম্বির।—তাল মধ্যমান

তুমি জ্ঞান নিকেতন, সর্ব্বশক্তি গুণাকর, অচিন্ত্য রচনা এই নিখিল জগত তব।

কি আকাশে কি ভূতলে, কি সাগরে কি অচলে, চরাচর এক শৃঙ্খলে, ধরেছ হে সর্ব্বাধার।

ঘূর্ণিত তারকাগণ, মধ্যেতে স্থির তপন, ভীম আকর্ষণ সূত্রে নিবদ্ধ সকল; অদ্ভুত কৌশল ক্রমে, ভ্রমিছে যথা নিয়মে, ভূকম্প বাটিকা বজ্রে, তিলেক নাই ব্যভিচার।

অসীমশক্তি কৌশলে, বায়ু অগ্নি ক্ষিতি জলে, পরস্পর মনোহর, সংযোগ বিধান; সচল অচলে জড়িত, জড় চৈতন্যে মিলিত, জীবনে নাশের বীজ, নাশে জীবন সঞ্চার।

দশদিক্ জলস্থল, অসীম নভোমণ্ডল, সূক্ষ্ম স্থূল প্রাণীপুঞ্জে পরিপূর্ণ সব; প্রত্যেকের

জননী হয়ে, বসে আছ কোলে লয়ে, যাঁর যেই প্রয়োজন, যোগাইছ অনিবার।

কালের প্রবাহ কিবা, ক্রমাগত রাত্রি দিবা, ঋতু শ্রেণী পুনঃ পুনঃ করে গতায়াত; এই ভাবে অনন্তকাল, এই সংসার বিশাল, হতেছে অতিবাহিত, ইচ্ছায় নাথ তোমার ॥ ১৫ ।

রাগিণী খট্।—তাল একতালা।

ধন্য দেব পূর্ণ ব্রহ্ম, প্রাণেশ্বর দীনবন্ধু, দয়া সিন্ধু করুণানিধি ব্যাকুল চিত রারি হো।

ভগবজ্জন, হৃদিভূষণ, পাবন জগজীবন, প্রভু পরম শরণ, পাপীগতি, আশ্রিত ভয়হারী হো।

অচ্যুত আনন্দ ধাম, সত্যাশ্রয় সত্যকাম, জাগ্রৎ জীবন্ত দেব সেবককাণ্ডারী; জ্ঞানানল দীপ্যমান, হৃদাধার হৃদয়েশ্বর হিতকারণ হরি কৃপালু ভকত মন বিহারী হো।

অবিনশ্বর পুরাণ পুরুষ, ভগবান্ ভক্তবৎসল কল্যাণ অমর বিশ্ব ভুবনধারী ; জীবিতেশ হৃদয়-রতন, পরমায়ন সত্য পুরুষ, সদানন্দ জগদ্বন্ধু জগজ্জন হিতকারী হো ॥ ১১ ।

রাগিণী ঝিঁঝিট।—তাল ঠুংরি।

অনাদি কারণ ( তুমি হে ), জগতজীবন।
তোমার অধিষ্ঠানে, জীব জন্তুগণ, সুখে করে, জীবন ধারণ ; সর্ব্বমূলাধার, ইচ্ছায় তোমার, ব্রহ্মাণ্ড হতেছে শাসন।

সর্ব্বজ্ঞ জ্ঞানময়, জানিছ সমুদায়, ভূত ভবিষ্যৎ দেখ বর্ত্তমান ; হে অন্তর্যামী, সর্ব্বদর্শী তুমি, জাগ্রৎ জীবন্ত চেতন।

অসীম অনন্ত, গম্ভীর প্রশান্ত, অপার অগম্য সর্ব্বশক্তিমান্ ; মহিমা অপার, ব্যাপ্ত চরাচর, বর্ণিতে সাধ্য কার তব গুণ।

হে আনন্দময়, সুখের আলয়, অমৃত শান্তির প্রস্রবণ ; প্রেমের সাগর, সুধার আধার, কত আনন্দ কর বিতরণ।

মঙ্গলময় পিতা, দয়াময় সিদ্ধিদাতা, অনাথের নাথ দীন-শরণ ; মাতৃস্নেহ গুণে, পালিছ জগজ্জনে, সন্তানবৎসল বিঘ্নবিনাশন।

তুমি একাকী নাথ, সর্ব্বত্র বিরাজিত, অনন্ত আকাশ তব সিংহাসন ; একমাত্র অদ্বিতীয়, উপমা নাহি কোথায়, ভক্তজন মনোবাঞ্ছা কর পূরণ।

হে দেব জ্যোতির্ম্ময়, পুণ্যের আলয়, নির্ম্মল পতিতজনপাবন ; আমি হে পাপমতি, করি ও পদে প্রণতি, রেখ নাথ শ্রীচরণে চিরদিন ॥ ১২ ।

রাগিণী বাহার।—তাল একতালা।

দেখিলে তোমার সেই অতুল প্রেমআননে।
কি ভয় সংসারশোক ঘোর বিপদ শাসনে।
অরুণ উদয়ে আঁধার যেমন, যায় জগত ছাড়িয়ে,
তেমনি দেব তোমার জ্যোতি মঙ্গলময় বিরাজিলে;
ভকত হৃদয় বীতশোক তোমার মধুর সান্ত্বনে।
তোমার করুণা, তোমার প্রেম, হৃদয়ে প্রভু
ভাবিলে, উথলে হৃদয় নয়নবারি রাখে কে নিবা-
রিয়ে; জয় করুণাময়, জয় করুণাময়, তোমার
গুণ গাইয়ে, যায় যদি যাক্ প্রাণ তোমার
কর্ম্মসাধনে ॥ ১৩ ।

রাগিণী মল্লার।—তাল আড়া।

পাপের যাতনা আর সহিতে না পারি নাথ,
হৃদয় দহিছে সদা জ্বলন্ত অনলে যে।
কতবার প্রতিজ্ঞা করি, পাপ পথ পরিহরি,

কোথা হে দীন-শরণ, কর কর কর ত্রাণ,
দরশন দিয়ে পাপ যাতনা ঘুচাও হে ॥ ১৫ ।

---

রাগিণী সোহিনী বাহার।—তাল আড়া।

করিয়ে অশেষ পাপ, সহিয়ে হে মনস্তাপ,
অসাড় করেছি হে নাথ এই পাষাণ হৃদয় ।
রাশি রাশি পাপে মরি, তবু পাপ কার্য্য করি,
জাগে না এ অন্ধ মন পাপে অচেতন।
তুমি বিশ্বে বিদ্যমান, সর্ব্বত্র আছ সমান,
তথাপি দেখি না হে নাথ, মোহে অন্ধ অনুক্ষণ ।
তোমার করুণা ভিন্ন, উপায় না দেখি অন্য,
পাপেতে ডুবিয়ে মরি, রাখ রাখ হে ঈশ্বর ॥ ১৩ ।

রাগিণী ভৈরব।—তাল একতালা।

পিতা গো পিতা গো দেখ সন্তানে।
পাপেতে কাতর অতি হতেছি দিনে দিনে

সহিতে না পারি আর, হৃদি হল জর জর,
ধর পিতা কোলে কর, যাতনা সহে না প্রাণে॥ ১৬।

---

রাগিণী ললিত।—তাল আড়া।

চেয়ে দেখ নাথ একবার এ অধম সন্তানে।
পাপে তাপে জর জর, ত্রাণ কর ছায়া দানে।
তুমি বিনা বল আর, কে করিবে নিস্তার,
কে তারে কাতরে ওহে কাতরশরণ; আছি
শত দোষে দোষী তবু তোমারি সন্তান,
দয়া গুণে ক্ষমা কর এ শরণাগত জনে॥ ১৭।

রাগিণী সিন্ধু।—তাল মধ্যমান।

আমার এই বাসনা কর হে পূরণ।
ওহে অনাথ-নাথ অধমতারণ।
যে দিকে ফিরাই আঁখি সে দিকে তোমারে
দেখি, হৃদয়মন্দিরে সদা দাও দরশন।

না চাহি বিষয় সুখ, চাহি তব প্রেম মুখ
তা হলে যাইবে দুখ, আনন্দে হব মগন ॥ ১৮ ।

রাগিণী ছায়ানট ।—তাল আড়া ।

সঁপিলাম নাথ, প্রাণ মন আজি তোমার
মঙ্গল চরণে ।
জেনেছি জেনেছি নাথ, মঙ্গলদাতা পিতা
পাতা সুখদাতা, নাহি আর তোমা বিনা ।
ধর হে ধর হে নাথ, এই অধম সন্তানে, লও
হে অভয়দাতা, তব শান্তি নিকেতনে ॥ ১৯ ।

রাগিণী টোড়িভৈরবী ।—তাল একতালা ।

কোথা হে কোথা হে কোথা নাথ দয়াময় !
কত আর দুখার্ণবে ভাসিব হে নিরাশ্রয় ।
কবে পাব তব চরণ, বিষাদে দহে জীবন,
[illegible] অনুক্ষণ, নাহি হেরে হে তোমায় ॥ ২০ ।

রাগিণী মূলতান।—তাল একতালা।

জানিতেছ হৃদয়বাসনা নাথ !
কি আর বলিব, ও হে অনাথশরণ,
দেও শ্রীচরণ, সন্তানে করি করুণা।
ও পদ সেবনে, কাটিব জীবনে, তোমারি মননে
নিয়োজিব মনে, তব গুণ গানে রাখিব রসনা
বাসনা করেছি এই ; তবে কেন পাপ পথে
অবিরত, ধায় মম দুষ্ট পাপ চিত নাথ, হল এ কি
দায়, না দেখি উপায়, বিনা তব করুণা ॥ ২১।

রাগিণী বিভাস।—তাল আড়াঠেকা।

তোমা বিনা কে বুঝিবে মনোবেদনা,
কারে কব কে আছে আর সংসার মাঝে ?
উৎকণ্ঠিত ভয়াকুল, অনুক্ষণ আছে হৃদয়,
সন্তানে করুণা করি, কর কর অভয় দান ॥ ২২।

রাগিণী পরজবাহার।—তাল কওয়ালী।

কি বলিয়ে ডাকিব তোমারে, বল তাই।

পিতা হয়ে পালিতেছ, কখন জননী রূপে দেখিবারে পাই।

অসহায় শিশু যবে, জননীর কোলে, আধ আধ মা মা বলে স্তন করে পান, আমি তখনই তাহার মূলে নিরখি তোমায় হে, অমনি মা বলে ডাকি কেহ না শিখায়।

শুধু জীবের জীবন বাঁচাবারি তরে, ঢেকেছ বসুধা দেহ কত উপচারে, তোমার এমন পালন রীতি হেরি হে যখন, ইচ্ছা হয় পিতা বলি সম্বোধি তোমায়॥ ২৩।

রাগিণী কাফী।—তাল জৎ।

আমি হে, তব কৃপার ভিখারী।

সহজে ধায় নদী সিন্ধু পানে, কুসুম করে গন্ধ

দান; মন সহজে সদা চাহে তোমারে, তোমাতেই অনুরাগী, মোহ যদি না ফেলে আঁধারে।

প্রাসাদ কুটীরে, এক ভানু বিরাজে, নাহি করে কোন বিচার; তেমতি নাথ তোমার কৃপা হে, বিশ্বময় বিস্তারিত, অবারিত তোমার দুয়ার ॥ ২৪ ॥

রাগিণী সিন্ধুভৈরবী।—তাল একতালা।

পিতা গো এক বার হের গো আমায়, সহে না প্রাণে।

তোমারি সন্তান হয়ে, রয়েছি কাঙ্গালের প্রায়।

কি আর বলিব পিতা, কারে কব মনের কথা, কে আর বুঝিবে ব্যথা, তোমা বিনা কারে কই ॥ ২৫

রাগিণী ভৈরবী।—তাল আড়া।

প্রভো কুরু কিঙ্করে করুণাবিধানং।

হে দয়াময়! পারয় ভবপারাবারং।

দাসে বিতর তরীং, তব চরণসরোজং, যাচে ভববারিধৌ কর্ণধারমনুবারং।

পাপহর পরিহর, মোহকরমতিঘোরং বিষয়-বাসনা হর, অন্তরবৈরীবিকারং॥ ২৬।

রাগিণী খাম্বাজ।—তাল একতালা।

পিতা গো একবার হও হে সদয়, করযোড়ে করি নিবেদন।

দাঁড়াও একবার বক্ষস্থলে, চরণ ধুই হে চক্ষের জলে, লুটাইয়ে পদতলে সফল করি জীবন।

আশায় বেঁধে আছি বুক, চাহিয়ে তোমারি মুখ, ভুলিব হে সব দুখ, কর আজ আশা পুরণ॥ ২৭

রাগিণী খাম্বাজ।— তাল একতালা।

বিপদে কোথায় রইলে গো ফেলে, বিপদ-ভঞ্জন।

সংসার বনের মাঝে, ভয়ে প্রাণ করে কেমন।

মায়ায় ভুলে আছে মন, চিনলাম না গো তুমি কি ধন, নাহি জানি ভজন পূজন, বৃথা গো মরি জীবন।

আমরা দুর্ব্বল মেয়ে, আছি তোমার মুখ চেয়ে, একবার পিতা দেখা দিয়ে কর গো সাধ পূরণ॥ ২৮।

রাগিণী খাম্বাজ।—তাল একতালা।

দয়াময় তোমায় এই মিনতি করি হে, অন্য ধনে নাহি প্রয়োজন।

না করি ধনকামনা, না করি যশোবাসনা,

কেবল আমার এই প্রার্থনা, সদা হেরি ও চরণ ॥ ২৯ ।

রাগ ভৈরব।—তাল মধ্যমান।

দীনবন্ধু এই দীনের প্রতি সদয় হও হে।
আমার আর কেহ নাই তুমি বিনা এ জগত মাঝারে।
আমি লইতেছি শরণ, ওহে দীনশরণ, কৃপা-ময় কৃপা করি কর মোরে ত্রাণ; আমি অতি দুর্ব্বল (দীননাথ), নাহি কোন সম্বল, তুমি হীন বলের বল, তাই ডাকি হে তোমারে ॥ ৩০

রাগিণী ভৈরবী।—তাল একতালা।

নিলাম গো শরণ, পিতা তোমার ঐ অভয় চরণে।
দিতে হবে স্থান এবার পাপী কাতর সন্তানে।

সংসারের জ্বালায় জ্বলে, শীতল একবার হব বলে, পড়িলাম ঐ চরণ তলে, জুড়াও গো তাপিত জনে।

শুনেছি গো ঐ পায়, মহাপাপী তরে যায়, এসেছি গো সেই আশায়, চাও কৃপা নয়নে ॥ ৩১ ।

রাগিণী।—তাল আড়া।

এসেছি তোমার দ্বারে, তোমারি মহিমা শুনে।
দেখ প্রভু কি হয়েছি পুড়িয়ে পাপ আগুনে॥
চেয়ে দেখ দয়াময়, খাক্ হয়েছে হৃদয়, রাখ রাখ রাখ প্রাণে, দিয়ে স্থান শ্রীচরণে।

প্রভু তোমারি কৃপায়, সকলি সম্ভব হয়; শুনেছি তোমার নামে গলে হে পাষাণ; পৃথিবী স্বর্গের প্রায়, মনুষ্য দেবতা হয়, রজনীতে সূর্য্যোদয়, হয় তোমার নামের গুণে ॥ ৩২ ।

রাগিণী মূলতান।—তাল একতালা।

এ কি ঘোর মায়াজালে ঘেরিল আমায় প্রভু।
আমি মনে করি ভুলি সংসারবাসনা, ভুলিতে তবু পারি নে।

তোমারি চরণে, সঁপিলাম এ প্রাণে, করুণা নয়নে, হের মোর পানে; তোমারি বিহনে, কি কাজ জীবনে, জীবনের প্রবাহ হে; দেও দরশন এ দুঃখ সাগরে, মহিমা তোমারি থাকিবে সংসারে, সন্তানেরি চক্ষে বহিতেছে ধারা কেমনে সুস্থির রবে হে॥ ৩৩

রাগিণী মূলতান।—তাল একতালা।

চিরদিন জ্বলিবে কি হৃদয়অনল, প্রভু।
কৈ বিষয় বাসনা, পাপেরি বেদনা, এখন তো ঘুচল না।

দেও দরশন, জুড়াই হে নয়ন, নাহি প্রয়োজন অন্য কোন ধন; প্রভু তোমার চরণ, অমূল্য রতন, আমি শুনেছি হে; দুখানলে দগ্ধ হল হে জীবন, ওহে দীননাথ লইলাম শরণ, দরিদ্রেরি দুঃখ কর হে মোচন, দরিদ্রের দুঃখহারী হে॥ ৩৪।

রাগিণী ঝিঁঝিট।—তাল আড়া।

হৃদয়ে থাক হে নাথ, নয়ন ভরিয়ে দেখি।
জুড়াব তাপিত প্রাণ তোমারে হৃদয়ে রাখি।
পাপে তাপে মলিন, হইতেছি দিন দিন, যাতনা সহে না আর, তার হে দাসে নিরখি॥ ৩৫।

রাগিণী খাম্বাজ।—তাল মধ্যমান।

প্রবল সংসার স্রোত আমরা দুর্ব্বল অতি।
কেমনে করিব নাথ, প্রতিকূল মুখে গতি।

যে দিকে বহিছে স্রোত সে দিকে যেতেছি
ভেসে, সম্মুখে নরকাবর্ত্ত কি হবে কি হবে গতি।
দুর্ব্বলের বল তুমি, দেও নাথ মনে বল,
সংসার জলধি মাঝে নিস্তার জগতপতি॥৩৬।

রাগিণী আলেয়া।—তাল একতালা।

দয়াময় একবার এ সময়ে দাঁড়াও হে দেখি
নয়নে।
আমার ভবের খেলা হলো, সকলি ফুরাল,
এখন স্থান দাও প্রভু তব চরণে।
দেখ পাপের তরঙ্গ, বাড়িছে আতঙ্ক, তাই
ভয় পেয়ে প্রভু ডাকি সঘনে।
আমায় দাও হে চরণতরী, ও ভবকাণ্ডারি,
নতুবা হে ডুবি এ পাপ তুফানে॥ ৩৭

রাগিণী আলেয়া খাম্বাজ।—তাল একতালা।

ওহে জগদীশ, আমার আর কেহ নাই, তোমাবিনা এ সংসারে।

আমার কেবল পাপে মতি, নাহি অন্য মতি, ওহে কি হইবে গতি, বল হে আমারে।

আমি দেখিতেছি সব, এই যে বৈভব, এ সকল নয় নাথ আমারি কারণ; আমি তোমারি কারণে, এ সংসার অরণ্যে, ওহে আসিয়াছি। তোমায় পাইবার তরে॥ ৩৮।

---

রাগিণী খাম্বাজ।—তাল আড়া।

আমার আর কেহ নাই।

তোমারে হৃদয়ে রেখে এ প্রাণ জুড়াই।

তোমা বিনে সব শূন্য, এ সংসার অরণ্য, কে আছে আর তোমাভিন্ন, কার পানে চাই॥ ৩৯।

রাগিণী গাড়াভৈরবী।—তাল জৎ।

কি দিয়ে পূজিব নাথ, হেন কি ধন আছে।
সবে ধন পাপ মন অপবিত্র রয়েছে।
আমি অতি দীন, আমি কোথায় কি পাব
নাথ, সকলি তোমারি দেওয়া, লও হে তোমার
যা ইচ্ছে॥ ৪০।

রাগিণী মল্লার।—তাল আড়া।

নাথ! কি দিব তোমারে, সকলই তোমার
আছে কি আমার।
হৃদয়ের প্রীতিফুলে, তুমি বিকাশিছ নাথ,
লও প্রভু তুলিয়ে সে ধন তোমারি॥ ৪১।

রাগিণী ললিত।—তাল আড়া।

নিজগুণে তার যদি এ অধম নরে॥
তবেইতো যাইতে পারি সংসার জলধি পারে

না জানি ভজন সাধন, প্রেমহীন ভক্তি হীন, চিরদুঃখী আমি তোমার পাতকী সন্তান ; সকলি করিতে পার, তুমি সর্ব্ব মূলাধার, দাসে দেও চরণতরী কৃপা করে।

নাহি আমার কোন শক্তি, ওহে জগতপতি, কেমনে পাইব মুক্তি, বিনা তব করুণা ; ভরসা কেবল আমার, তোমার দয়ার উপর, তোমার করুণা গুণে কত পাতকী উদ্ধারে। ৪২।

রাগিণী আলেয়া ঝিঁঝিঁট।—তাল একতালা।

কোথায় আছ দীনবন্ধু দেখা দিয়ে ঘুচাও পাপের যন্ত্রণা।

ঘোর নারকী আমি কেমনে ডাকিব তোমায় জানি না।

যদি একবার কৃপা করে, এস হে হৃদি মন্দিরে, দেখি তোমায় নয়ন ভরে, পূরাই মনের অনেক দিনের বাসনা।

ব্যাকুল হয়েছে মন, দাও পিতা দরশন, প্রাণ যে করে কেমন, তোমা বিনে আরতো কেহ জানে না ॥ ৪৩ ।

---

রাগিণী টোড়ি।—তাল আড়া।

হৃদয় আঁধার ঘুচিল না এ জীবনে।
জগত শোভিছে রবিশশিকিরণে, কনকে রঞ্জিত সবে, বিনা মম পাপ মনে।
বিনা তব কৃপাদান, ঘুচিবে না এ আঁধার, প্রকাশ প্রেমের জ্যোতি, দিয়ে শুভ দরশন ॥ ৪৪ ।

রাগিণী ঝিঁঝিট।—তাল আড়া।

অধম তনয়ে নাথ ত্যজিতেতো পারিবে না
শত অপরাধী হলেও তনয়ত্ব তার যাবে না।

আছে অপরাধ কত, তবু নাহি আশাহত,
তব দয়া হতে আমার দোষতো অধিক হবে না।
পরব্রহ্ম পরাৎপর, আদি কত নাম ধর, কিন্তু
অধমতারণ নামের মহিমা যে অতুলনা ॥ ৪৫।

---

রাগিণী ভৈরবী।—তাল আড়া।

তোমারি করুণায় নাথ সকলি হইতে পারে।
অলঙ্ঘ্য পর্ব্বত সম বিঘ্ন বাধা যায় দূরে।
অবিশ্বাসীর অন্তর, সঙ্কুচিত নিরন্তর, তোমায়
না করি নির্ভর, সর্ব্বদা ভাবিয়ে মরে।
তুমি মঙ্গলনিদান, করিছ মঙ্গল বিধান, তবে
কেন বৃথা মরি, ফলাফল চিন্তা করে।
ধন্য তোমার করুণা, পাপীকেও করে না ঘৃণা,
নির্ব্বিশেষে সম ভাবে, সবে আলিঙ্গন
করে ॥ ৪৬।

রাগিণী খাম্বাজ।—তাল মধ্যমান।

কেমনে ধরিব এ জীবন ( তাই ভাবি হে )
যায় যদি চিরদিন করিতে ক্রন্দন।

সংসারে যন্ত্রণা পেয়ে, এসেছি ব্যাকুল হয়ে, তোমার নিকটে নাথ, জুড়াতে তাপিত প্রাণ।

আমি হে জনম দুখী, তোমার আশ্রয়ে থাকি, পাপের বন্ধন আমার কবে করিবে মোচন; ও নাথ কেহ যার নাহি কোথায়, তুমি নাকি তার সহায়, এই আশায় দয়াময় লয়েছি চরণে শরণ।

পিতা! মনোবাঞ্ছা পূর্ণ কর, বিলম্ব সহে না আর, এ দুঃখ যন্ত্রণা ভার পারি না আর করিতে বহন॥ ৪৭।



রাগিণী রামকেলী।—তাল কওয়ালী।

হে করুণাময় দীনসখা তুমি, আগত প্রভ তব দ্বারে।

তোমা বিনে দীনে কে প্রভু তারে, দুস্তর ভব সংসারে।

সম্পদ বিষময় তোমা বিহীনে, জীবন মৃত্যু সমান; বিপদ সম্পদ ভব পদ লাভে, মৃত্যু সে অমৃত সোপান॥ ৪৮।

রাগিণী আলেয়া ঝিঁঝিট।—তাল একতালা।

কোথায় হে কাঙ্গালের নিধি, হৃদয় পুতলি দেখা দাও একবার।

হৃদয় মন্দির আমার, তোমাবিনে হয়ে আছে অন্ধকার।

তোমারে পাইবার তরে, চাহি অন্তর বাহিরে,

না দেখে নাথ তোমারে, শূন্যময় জ্ঞান হয় এ সংসার।

কি করিব কোথা যাব, কিরূপে তোমারে পাব, কবে ও মুখ হেরিব, জুড়াইব তাপিত প্রাণ হে আমার ॥ ৩৯।

রাগিণী মূল্লতাল।—তাল একতালা।

কাঙ্গাল বয়ে যায় হে, তোমার করুণা বিহনে না দেখি উপায়।

এ জনম লোকে সাধিয়ে না পায়, অপরাধে আমি করিলাম ক্ষয়; হে পুণ্যের চন্দ্রমা, কর মোরে ক্ষমা, দেখে অসহায় হে।

ওহে নিষ্কলঙ্ক তুমি পুণ্যের অবতার, কলঙ্কীর দশা দেখ একবার, আমার ত্রিতাপ জ্বালায়, অঙ্গ জ্বলে যায়, আর কি বলিব হে; শতদল পদ্ম চরণ তোমার, এ পাপীর বক্ষেতে রাখ একবার;

প্রভু, তোমার পরশে পাপ মহা ব্যাধি ছাড়িবে আমায় হে ॥ ৫০ ।

রাগিণী সুরট মল্লার ।—তাল একতালা।

নাথ দেও দেখা কাতরে ।

পাপী বাঁচে না তোমায় না হেরে; ওহে অন্তর্যামী, সকল জান তুমি, বলিব আর কি তোমারে ।

তোমা বিহনেতে এ পাপ জীবন, কেমনে নাথ করিব ধারণ, কিছু নাই আমার অন্য অবলম্বন, তোমা ভিন্ন এ সংসারে ।

পিতা তোমার অদর্শনে করি হাহাকার, দুঃখানলে প্রাণ জ্বলে অনিবার, কে করিবে আর অধমে উদ্ধার, এ মোহ পাপ বিকারে; মরি মরি নাথ তোমায় না দেখিয়ে, থাকিতে

পারি নে শূন্য হৃদয়ে, দীনহীন বলে প্রসন্ন হইয়ে, একবার চাহ কাঙ্গালের দিকে ফিরে।

একে আমি নাথ দুর্ব্বল প্রকৃতি, কুপ্রবৃত্তি তাহে প্রতিকূল অতি, না দেয় যাইতে তোমার নিকটে, রাখে আকর্ষণ করে; দেখ দেখ নাথ হৃদয়বাসনা, আর আমি কিছু বলিতে পারি না, ঘুচাও যন্ত্রণা, পুরাও কামনা, একবার প্রকাশিত হও অন্তরে ॥ ৫১ ।

রাগিণী বাহার মল্লার।—তাল ঢিমে তেতালা।

তুমি সর্ব্বমূলাধার চিরকাল;

কেবল আমি বিষম জঞ্জাল হে!

তুমি সর্ব্ব রাজ্যেশ্বর, আমি নহি স্বতন্তর, পিতার কাছে পুত্র কবে হয়ে থাকে পর; আবার উদ্ধত হইলে সুত পিতা নহেন করাল।

তোমা ভিন্ন বাঁচি নে, তবু তোমায় ডাকি নে,

আমার আমিত্ব তোমার অধিষ্ঠানে, তোমার তিলার্দ্ধ বিচ্ছেদে আমায় গ্রাস করয়ে কাল।

তাই করি প্রার্থনা, যেন না হই বঞ্চনা, সিদ্ধ কর সিদ্ধেশ্বর এই বাসনা; তব উপাসকে বিপাকে না ফেলে যেন মোহ জাল॥ ৫২।

---

রাগিণী ঝিঁঝিঁট খাম্বাজ।—তাল একতালা।

পতিতপাবন, এ পাতকী জন পাবে কি কখন, চরণ তোমার।

কুটিল হৃদয়, কুচিন্তার আলয়, প্রেমোদয় কভু নাহি হয় যার।

অকলঙ্ক তুমি পুণ্যেরি আধার, চিরকলঙ্কিত আমি দুরাচার; তুমি অন্তর্যামী, হৃদয়ের স্বামী, জানিছ সকলি বলিব কি আর।

এ ঘোর সঙ্কটে করিতে উদ্ধার, অকিঞ্চন নাথ কেহ নাই; আমার যা কর এখন, বিপদভঞ্জন, আমারতো ভরসা কিছু নাহি আর॥ ৫৩।

রাগিণী খাম্বাজ।—তাল আড়া।

মামতি পামরদীনজনং।

দেহি পদাশ্রয়মবিদিতভজনং।

নমাতা নহীহ পিতা, নবন্ধুর্মেনচ ভ্রাতা, ত্বং হি দীন জনত্রাতা, ইতি সাধুবচনং।

কৃপাকণা বিতরণে, চরণ শরণে দীনে, দেহি পিতঃ ভক্তিহীনে, ভক্তিরসরসনং॥ ৫৪।

রাগিণী আলেয়া।—তাল একতালা।

সেই দিনে হে আমায় দীনবন্ধু দিও ঐ অভয় চরণ।

সেই বিপদ সময়, দেখ দয়াময়, যেন অন্ধকার না দেখে নয়ন।

কি জানি কখন, আসিবে শমন, আগে নিবেদন করে রাখ্‌লাম; যেন দেখে ও চরণ, হয় বিসর্জ্জন, এ মহাপাপীর জ্বলন্ত জীবন॥ ৫৫।

রাগিণী ঝিঁঝিট খাম্বাজ।—তাল একতালা।

দয়াময় দীনবন্ধু দরিদ্রের দুঃখভঞ্জন।
তব কৃপাহি কেবল, পাপী তাপীর সম্বল,
দুর্ব্বলের বল তুমি, নিরাশ্রয়ের অবলম্বন।
হে প্রভু করুণাসিন্ধু, বিপদকালের বন্ধু, দিয়ে
কৃপা বারি বিন্দু, কর পাপ মোচন।
তুমি নাথ দীন দয়াল, স্নেহময় ভক্তবৎসল,
পাপীর দুঃখে নহ পিতা কখন উদাসীন।
ওহে অগতির গতি, করি ও পদে মিনতি,
থাকে যেন ভক্তি নাথ, তোমাতে চিরদিন।
পাপ ভারাক্রান্ত হয়ে, ডাকি নাথ কাতর
হৃদয়ে, পার কর ভবসিন্ধু, দিয়ে অভয় চরণ ॥৫৬।

রাগিণী আলেয়া।—তাল একতালা।

করুণানিধান পিতা আমার সন্তানবৎসল আনন্দময়।

না পূরি মনোবাসনা, তোমার গুণ গাই, না পূজিলাম তোমায় প্রভু, মনের সাধে পাপ জীবনে।

কবে পিতা পাব তব পদ দরশন, জুড়াইব তাপিত হৃদয়॥ ৫৭।

রাগিণী ভৈরবী।—তাল একতালা।

আর যে সহে না পিতঃ তব অদর্শন যন্ত্রণা।

পিতা পুত্রে নাহি দেখা একি গো বিড়ম্বনা।

করিয়াছি কত পাপ, তাইতে এত মনস্তাপ, নইলে কেন পুত্র হয়ে পিতাকে দেখতে পাব না।

দীন হীন দেখে আমায়, দয়াকর দয়াময়, দিয়ে চরণে আশ্রয়, কর গো পুত্রে সান্ত্বনা॥ ৫৮

রাগিণী আলেয়া।—তাল একতালা।

ধরি তোমার পায়, ও পিতা দয়াময়, আমার
এই বিষম রোগের ঔষধ বলে দেও।

পাপের বাঁকি হে নাহি কিছু আর, তবু অচেতন
নাহি ভয়; আমি দিন দিন হেঁসে হেঁসে, অন্ন জল
অনায়াসে, করি পান ভোজন, একি বিষম দায়।

আমার জীবনের জীবন তুমি, তোমায় ছেড়ে
অনায়াসে, আমি ধরি হে এ জীবন, একি বিড়ম্বন,
এ রোগ হতে পার হে পরিত্রাণ॥ ৫৯।

রাগিণী সাহানা।—তাল জৎ।

এ দীনে করবে কি প্রভু কভু কৃপা বিতরণ?
আমার পাওয়া দেখা দূরে থাকুক যেন ঐ
শ্রীপদে থাকে মন।

শুনেছি গো কত যোগী, ঐ চরণের অনুরাগী, হয়ে অনন্তকাল যোগের যোগী পায় না তোমার দরশন ॥ ৬০।

রাগিণী বাহার।—তাল আড়াঠেকা।

প্রেমের হার তোমারে দিয়ে নাথ পূজিব যতনে।

তুমি মম ভরসা, সংসার তাপে, সকলি নীরস তোমা বিহনে, পাপ তাপ নাশি দেখা দাও আমারে ॥ ৬১।

রাগিণী বেহাগ।—তাল কওয়ালী।

তুমি বিনা কে প্রভু সংকট নিবারে?

কে সহায় ভব অন্ধকারে, রয়েছি বন্দীসম. মোহের আগারে, কলুষিত পাপ বিকারে;

বিষয় রসে রত, তব প্রেমামৃত ছাড়ি মন ভৃঙ্গ বিহারে।

বিতর কৃপা তব যার গুণে প্রভু মৃত দেহে জীবন সঞ্চারে; পাপতিমির নাশি, বিরাজ হৃদয়ে আসি, কি আর জানাব তব দ্বারে ॥ ৬২ ।

রাগিণী মূলতান।—তাল একতালা।

যাবে কি হে দিন আমার বিফলে চলিয়ে?
আছি নাথ দিবানিশি আশাপথ নিরখিয়ে
তুমি ত্রিভুবননাথ, আমি ভিখারী অনাথ,
কেমনে বলিব তোমায়, এস হে মম হৃদয়ে?
হৃদয়-কুটীর-দ্বার, খুলে রাখি অনিবার, কৃপা করে একবার, এসে কি জুড়াবে হিয়ে ॥ ৬৩ ।

রাগিণী মূলতান।—তাল তকতালা।

আমার গতি কি হবে ?

যদি পাতকী বলিয়া ত্যজিবে তবে।

পাপের সন্তাপে পুড়িতেছে প্রাণ, কোথা শান্তি দাতা কর শান্তি দান, আর এ যাতনা সহে না সহে না, অনাথ শরণ হে।

ওহে তোমার হাতে করি আত্মসমর্পণ, রাখ আর মার যা ইচ্ছা এখন ; আমি কার কাছে যাব, কোথা আর কান্দিব, শূন্য দেখি ত্রিভুবন ; দাও হে দণ্ড তোমার বিচারে যা হয়, খণ্ড খণ্ড কর এ পাপ হৃদয়, তোমার হাতে মলে এ মহাপাতকী নব জীবন পাবে ॥ ৬৪।

রাগিণী ললিত।—তাল আড়াঠেকা।

অনাথে চাহিয়া দেখ অনাথশরণ, কি জানাব জানিতেছ হৃদয়-বেদন।

তোমাবিহনে কে আর, ঘুচাবে হৃদয়ভার, তুমি ভরসা আমার, আমি অকিঞ্চন।

সংসার পিশাচ ঘোর, পিশিছে হৃদয় মোর, টানিছে নরক পথে করিতেছে তর্জ্জন; পড়ে আছি অসহায়, একেবারে নিরুপায়, জীবনে মরণ প্রায়, ওহে মৃতসঞ্জীবন॥ ৬৫।

রাগিণী ললিত।—তাল একতালা।

আর কিছু নাই ভরসা সংসারে তোমা ভিন্ন।

পড়ে পাপে অনুতাপে হৃদয় হল অবসন্ন, যথা যাই, শান্তি নাই, ক্ষম দানে হও প্রসন্ন।

চারিদিকে অন্ধকার, বিষাদে হৃদয় ভার, পুড়িছে অনলে যেন শরীর আমার; কতবার চাব আর, ক্ষমা করেছ অগণ্য; অপরাধী নিরবধি, একি হল মতিচ্ছন্ন॥ ৬৬।

রাগিণী পাহাড়ী।—তাল আড়া।

কি আর জানাব নাথ যাতনা তোমায় হে ?
অপরাধ মনে হলে কাঁপয়ে হৃদয় হে।
নাহি কিছু ধর্ম্মবল, কি করি পথ সম্বল, নয়-
নেতে ভাসে জল, না দেখি উপায় হে।
না হল আত্মার যোগ, না হল সত্যের ভোগ,
কেবল মাত্র কর্ম্মভোগ, আমার জনম হে।
ভবলীলা সাঙ্গ হলে, ত্যজ না পাতকী বলে,
স্থান দিও চরণ তলে, লয়েছি শরণ হে ॥ ৬৭।

রাগিণী খাম্বাজ।—তাল মধ্যমান।

দেখ দেখ এ দীন সন্তানে, করুণা নয়নে।
যেন আবার তোমায় ছেড়ে পাপেতে
ডুবি নে।
কি সজনে কি নির্জ্জনে, যখন থাকি যেখানে,
রক্ষা কর এ অধমে স্বর্গীয় বল বিধানে।

চারিদিকে প্রলোভন, করে সদা আকর্ষণ, কেমনে রাখিব আমি, পবিত্রতা এ জীবনে।

নাহি আর অন্য বাসনা, সুখ সম্পদ চাহি না, কেবল মাত্র এই প্রার্থনা, যেন তোমায় ভুলে থাকি নে ।।৬৮।

রাগিণী খাম্বাজ।—তাল আড়া।

কত দিন আর সব এ যাতনা, আরতো সহে না।

বারম্বার পাপাচার আর বারম্বার অনুশোচনা।

কখন তোমার লাগি হয় প্রাণ আকুল, পরক্ষণে হয় মনে কত অপবিত্র কামনা।

কখন এই ভূমণ্ডল, বোধ হয় স্বর্গধাম, আরবার দেখি যেন মহা শ্মশান সমান; ইহলোক পরলোক, কখন জ্ঞান হয় এক, কভু হয়ে অবিশ্বাসী, সত্যকে ভাবি কল্পনা।

কখন নিরাশে মন করিতেছে অধিকার, কদাপি

তড়িৎ-সম হয় আশার সঞ্চার; কখন অনুতাপিত, শোকে তাপে অভিভূত, কখন বা উল্লসিত, এ কি বিড়ম্বনা।

এই চঞ্চল জীবন, স্থির নহে এক ক্ষণ, নিয়ত নিবর্ত্তন করে গমনাগমন; এই রূপে ক্রমাগত হইতেছে দিনান্ত, মৃত্যু নিকটে আগত, এখন উপায় কি হবে বল না॥ ৬৯।

---

রাগিণী ললিত।—তাল আড়া।

হে দয়াময় তব তুলনা কি দিলে!
সৃজিলে আমারে তুমি বসিয়া বিরলে।

গর্ভে আমি ছিলাম যখন, করিলে মোরে পালন, সঙ্কীর্ণ জরায়ু মাঝে নির্ব্বিঘ্নে রাখিলে; হে মাতঃ বিশ্ব জননী, প্রসব কালে ধাত্রী তুমি, পাতিয়ে কোমল কোল আমারে লইলে।

করিতে মোরে পালন, কত তব আকিঞ্চন,

পিতা মাতার মনে তুমি স্নেহরস দিলে; আজী-বন তুমি পাতা, তুমি ধর্ম্ম পথে নেতা, এ সব করুণা মোরা রহিব কি ভুলে ॥ ৭০ ।

রাগিণী ঝিঁঝিঁট খাম্বাজ ।—তাল একতালা ।

যদি তরাবে জগৎ জনে, দিয়ে দয়
আগে গো তরাও পিতা আমায় ।

এ পাপী তরে গেলে, জগতের আশা হবে দয়াময় ।

সুধামাখা দয়াল নাম করিয়ে কীর্ত্তন, তব কৃপায় তব রাজ্যে করিব গমন; বলব আয় রে সবে আয়, আর ভাই নাহি ভয়, এই দেখ্ মহা পাপী তরে যায় ।

ঊর্দ্ধ শ্বাসে পাপী সবে আস্‌বে দলেদল, ভক্ত জুটে ভক্তির ঘাটে কর্‌বে কোলাহল; তব ইচ্ছা পূর্ণ হবে, জগৎ তরে যাবে, এ পাপী যদি ঐ চরণ পায় ॥ ৭১ ।

রাগিণী সিন্ধু ভৈরবী।—তাল আড়াঠেকা।

তোমার কি দোষ দিব সকলি নিজ দোষে করে।

বলিবার পথ রাখি নাই কিছু আর বলিতে তোমারে।

কেমনে আর এ পাপ মুখে, ডাকব তোমায় পিতা বলে, অবাধ্য সন্তানের প্রতি নাথ চাহিবে কি ফিরে; ইচ্ছা হয় কেঁদে গিয়ে, পড়ি আবার তোমার পায়ে, কিন্তু প্রাণ কাঁপে ভয়ে, পাপরাশি মনে করে।

কত পবিত্র ভূষণে, বহুমূল্য নানারত্নে, সাজা-ইয়ে দিয়েছিলে যতন করে; হায় কোথায় সে নির্ম্মল মুখ, কোথায় সে পবিত্র ভাব, পাপা-গুণে দগ্ধ করিয়াছি নিজ করে॥ ৭২।

---

রাগিণী আলেয়া ঝিঁঝিঁট।—তাল একতালা।

কোন্ দোষের আমি দিব পিতা তোমায় পরিচয় হে।

আমি একটী পাপের কথা, (দয়াময়), বলব মনে করি, ওগো একেবারে সব হয় যে উদয়।

আমি আপনারই বলে, সকল শত্রু দলে, ভেবেছিলাম ওগো পিতা রাখিব শাসনে; শেষে হল এই ফল, (দয়াময়), বাড়্‌ল শত্রু দল, এই দেখ আমায় করিয়াছে জয়।

আমি বিষম অহঙ্কারে, নিজ করে ধরে, হেনেছি কুড়ালি পিতা আপন কপালে; এখন হয়ে নিরুপায়, (দয়াময়), পড়্‌লাম তোমার পায়, কর পিতা তোমার বিচারে যা হয়॥ ৭৩।

রাগিণী ভৈরবী।—তাল আড়া।

তোমার চরণ বিনা গতি নাহি এ সংসারে
প্রবল সংসারাঘাত সহিব কাহার বলে।

কৃপা করি কৃপাময়, হে মহাপাপীর আশ্রয়, চরণ কর রক্ষণ, মম হৃদয় কুটীরে।
পরীক্ষাতে জানিয়াছি, নিজের মনের বল, তাই নির্ভর করেছি নাথ তোমার চরণোপরে ॥ ৭৪।

রাগিণী খাম্বাজ।—তাল একতালা।

পিতা বল বল বল গো আমায়, কপটীর কি আছে পরিত্রাণ।
তোমার ধর্ম্মের ধার্ম্মিক হয়ে, কত যে করি গো ভাণ।
মহাপাপের পাপী হলে, তারেও তুমি কর কোলে, কবে আমায় কপট বলে, করিবে চরণ দান।
একি পিতা সর্ব্বনাশ, তোমায় করি অবিশ্বাস, বার বার পরিহাস, করে করি অপমান।

দয়াময় পিতা তুমি, ঘোর কপটী আমি, যদি দয়া কর তুমি, তরে গো কপট সন্তান ॥ ৭৫ ।

রাগিণী ঝিঁঝিঁটখাম্বাজ ।—তাল একতালা ।

কেন তোমায় ভুলি দয়াময় ।

তুমি বট হে পাপী তাপী সাধু সবার অনন্ত জীবনাশ্রয় ।

গর্ভ হতে যেমন ধরায়, ধরাহতে পুনরায় লয়ে স্নেহে রাখ সবায়, এতে কি আছে সংশয় ।

এখন যেমন অতুল যতন, মরণ অন্তেও তেমন, পরকালে স্নেহ কোলে, রহে তব সমুদয় ।। ৭৬ ।

রাগিণী ঝিঁঝিঁট ।—তাল একতালা ।

এসে দেখ নাথ এই বিপদ কালে তোমার সন্তানের দুর্গতি ।

আমি এসে এ সংসারে, ( পিতা গো ), প্রলোভনে পড়ে, পাপহ্রদে সদাই হতেছি লাঞ্ছিত।

পাপের বিষম সন্তাপে, হৃদয় ব্যথিত, যন্ত্রণায় কাতর অতি, আমার উপায় কি হবে হে; আর কে করিবে শ্রবণ, ( দীননাথ ), আমার দুঃখের ক্রন্দন, কে আর চাবে দয়া করে এ কাঙ্গালের প্রতি।

আমি মোহে অন্ধ হয়ে, পথ হারাইয়ে, বিপাকে পড়েছি নাথ এখন বল কোথায় যাব হে; এই পতিত সন্তানে, ( দয়াময় ), কৃপা বিতরণে, এ ঘোর সঙ্কটে দাও অব্যাহতি। ৭৭।

রাগিণী খাম্বাজ।—তাল একতালা।

দিন যে যায় না আমার।

পিতা দুখের কথা তোমায় বলিব কি আর

দেখিলাম নানামত, এড়াতে পাপের হাত, নিরুপায় হইয়ে নাথ, এখন চারি দিক্ দেখি অন্ধকার।

বড় ছিল মনে সাধ, হয়ে শুদ্ধ চিত্ত, ভক্ত হয়ে থাকিব ঐ চরণে; আমার সে আশা পূর্ণ হল না, ( ওহে দীনবন্ধু ), আরত সহিতে পারি নে হৃদয়ের ভার ॥ ৭৮।

---

রাগিণী জয়জয়ন্তী।—তাল রূপক।

শুভ আশীর্ব্বাদ দানে, আশ্বাস কাতর জনে, হে পিতা করুণাসিন্ধু কাতরশরণ।

নিরাশের আশা তুমি, পাতকীর প্রাণ ধন, হে পিতা করুণাসিন্ধু দাও তব শ্রীচরণ।

তব শ্রীচরণ শতদল, নিষ্কলঙ্ক নিরমল, প্রকাশিত ত্রিভুবনে যথা মেলি দুনয়ন; সে চরণ মস্তকে ধরি, সকলে প্রণাম করি, হে পিতা করুণাসিন্ধু প্রণতি কর গ্রহণ ॥ ৭৯।

রাগিণী বেহাগ।—তাল আড়াঠেকা।

পিতঃ ক্ষম অপরাধ, অবোধ সন্তান আমি।
না শুনে তোমার কথা, করেছি কুকর্ম্ম কত,
হেলায় সুপথ ছেড়ে, হয়েছি কুপথগামী।
স্বাধীনতা মহারত্ন, স্নেহে আমায় দিয়ে
তুমি, পাঠালে ভবেরি হাটে সুধা কিনিতে;
হায় আমি কি করিলাম, বলিতে বিদরে হিয়ে,
কিনিলাম সেই রত্নে, পাপ তাপ দুঃখ
রাশি॥ ৮০।

রাগিণী মুলতান।—তাল একতালা।

হৃদয় কাঁদিতেছে তাই।
এই বিপদ সময়ে তোমারে না পাই।
একে পাপানলে অন্তর শুকায়, অন্য বিড়ম্বনা
কেন আর তায়, আমি স্বতঃ পরতঃ পড়েছি
ঘোর দায়, আমার আর কেহ নাই হে

ওহে শৈশব না যেতে, কলঙ্কের হাতে, সঁপে-ছিলাম আমি দেহ মন প্রাণ ; আমার যত দুরা-চার, যত দুঃখ ভার, তব চক্ষে বিদ্যমান হে ; দুর্জ্জন সন্তানে, অসহায় জেনে, আনিলে এখানে কত দয়াগুণে ; আমি নিজ অহংকারে, এত দিন পরে, ও চরণ না হারাই হে ॥ ৮১ ।

রাগিণী ভৈরবী ।—তাল তিওট ।

দেও অভয় পদ এ বিপদ কালে হে ।

পাপ জালে পড়ে প্রাণ যায় হে, দিয়ে দরশন বাঁচাও বিপন্ন জনে ।

ঘোর বিষয়েরি বনে, অন্ধ হয়েছি নয়নে, সময় পেয়ে শত্রু গণে, বুঝি বধে জীবনে ।

ঘোর বিপদ সময়, ডাকি তোমায় দয়াময়, দেও কাতরে আশ্রয়, এই মিনতি চরণে ॥ ৮২ ।

রাগিণী মুলতান।—তাল আড়াঠেকা।

না চাহিতে দিয়েছ সকল, বিভু।
এই যে ইন্দ্রিয়গণ, সাধিতেছে প্রয়োজন,
দিয়েছ প্রার্থনা বিনা উপযুক্ত বুদ্ধি বল।
সঞ্চার না হতে আমি, সৃজন করিলে তুমি,
মাতার হৃদয়ে স্তন, মধুর অনিল জল।
না গড়িতে এ রসনা, গড়িলে সুমিষ্ট নানা,
ফল শস্য যত কিছু নিবারিতে ক্ষুধানল।
এ পাষাণ অন্তরে, তোমারে পাবার তরে,
অযাচিত কৃপাগুণে রোপিয়াছ জ্ঞান বল॥ ৮৩।

রাগিণী জয়জয়ন্তী।—তাল কাওয়ালি।

কত যে তোমার করুণা, ভুলিব না জীবনে;
নিশি দিন রাখিব গাঁথি হৃদয়ে।
বিষয় মায়া জালে রহিব না ভুলে আর,

হৃদয়ে রাখি দিব তোমায়, ধন প্রাণ দেহ মন সব দিব তোমারে ॥ ৮৪ ।

রাগিণী দেশ।—তাল তেওট।

থেক না থেক না দূরে নাথ।

সম্পাদ কালে; ঘোর বিপাকে, পাপ বিকারে, চির দিন আমি তোমারি।

ধন মান চাহি না তোমা হতে, দেও এই অধি-কার, নিয়ত নিয়ত যেন সহচর অনুচর থাকি তোমারি ॥ ৮৫ ।

রাগিণী বেলওয়ার।—তাল আড়াঠেকা।

দরশন দাও হে কাতরে, দীন হীন আমি।

শোকে আকুল, রোগে কাতর, মলিন বি-ষাদে ॥ ৮৬ ।

রাগিণী জয়জয়ন্তী।—তাল চৌতাল।

বিষয়ের তমোজল, করে আছে নিশাকাল,
কেমনে হইব পার সংসার সাগরএ।
তুমি, বিনা কর্ণধার, দেখি নে কাহারে আর,
অখিলতারণ তুমি কোথা এ সময়ে।
সান্ত্বনার দিক্ আঁধার, বিষাদ ঘনোদয়ে,
সম্পাদ তড়িৎ সমান উন্মীলি নিমীলয়ে।
পাপ তিমির নাশিয়ে, জ্ঞানালোক প্রকাশিয়ে,
দেখা দাও ওহে নাথ, মোহ-অন্ধ হৃদয়ে॥ ৮৭।

রাগিণী সিন্দুড়া।—তাল ধামাল।

হয়েছি ব্যাকুল-অন্তর বিরহে তোমার, তৃষিত
চাতক সমান।
করিয়ে শীতল তাপিত প্রাণে, হৃদয়ে বিরাজ
আমার।

অভয় মূরতি দেখা দিয়ে, কর হে অভয় দান, তব বলে কর বলী যে জনে, কি ভয় কি ভয় তাহার ॥ ৮৮।

রাগিনী সিন্ধু—তাল মধ্যমান।

এসেছি আজ আশা করে, দেখে যাব হে তোমারে, একবার আসি দয়া করে দেখাও তব প্রেমানন।

দ্বারে গেলাম কতবার, ফিরে এলাম বার বার করুণারি সাগর ; এখন দেখা দিয়ে, হৃদয় ধামে বাঁচাও এ পাপ-জীবন।

তোমার কথা শুনলেম কত, কত স্থানে কত মত, আর শুনবো কত, এখন পাষাণ সমান হলো হৃদয়, কঠিন হইল মন।

হৃদয় মন শুখাইল, একে একে সব গেল,

দাঁড়াই কোথা বল; যদি নিজ গুণে, এ অধমের সকল আশা কর পূরণ ॥ ৮৯ ।

রাগিণী কেদারা ।—তাল কাওয়ালী ঠেকা ।

তার হে তার হে ভয়হর ভবতারণ, হে ভবতারণ ।

ঘোরতর সংসারে, তুমি বিনা কে তারে, ওহে পতিতজনপাবন ॥ ৯০ ।

রাগিণী বাহার ।—তাল আড়াঠেকা ।

আর কারে ডাকি, তোমায় ছাড়ি যাব কার দ্বারে, তুমি হে আমার মোহ আঁধারের আলো ।

মোহময় সংসার মাঝে, মোহে অন্ধ সবে মোরা, মুক্তিদাতা, দেখাও হে অমৃতের সোপান ॥ ৯১ ।

রাগিণী মুলতান।—তাল এক তালা।

কেমনে মোহ আসি ফিরায় সে মন, চাহি সদা তোমার সঙ্গে থাকি।

কেমনে পাব আমি তোমায়, দেখা দাও এই ভবতিমিরে॥ ৯২।

রাগিণী সিন্ধু।—তাল মধ্যমান।

কত যে অপরাধী আছি নাথ তোমারই চরণে।

পুঞ্জ পুঞ্জ পাপ কত করে এ জীবনে।

কখন দিনান্তে একবার, ভাবি নাই তোমারে আমি, নিরন্তর ভ্রমিয়াছি সুখ অন্বেষণে।

নিশ্চয় জেনেছি এখন, গতি নাই তোমা বিনা, স্থান দাও চরণ ছায়ায়, এ গতিবিহীনে॥ ৯৩।

রাগিণী কুকর।—তাল ঠুংরি।

গভীর বেদনায় অস্থির প্রাণ।

কর হে আমারে শান্তি দান।

মোচন কর হে পাপতাপ, ঘুচাও রোদন বিলাপ।

কেবল তোমার আশ্রয়ে, তরিব সাগর নির্ভয়ে, যে যায় যাক্, যে থাকে থাক্, শুনে চলি তোমারি ডাক।

তরঙ্গ ঘোর কর হে পার, মনতরীর হর হে ভার, তুমি বিনা কর্ণধার, কেহ নাই আমার।।৯৪।

রাগিণী জয়জয়ন্তী।—তাল ঝাঁপতাল।

আহা আর কোথা যাব তোমারে ছাড়িয়ে

কেবা আর দিবে সুখ হৃদয় ভরিয়ে।

পাপেতে তাপিত হয়ে, কোথায় আর কাঁদিব গিয়ে, শীতল করিবে কেবা কাতর দে-খিয়ে।

ভবলীলা হলে সাঙ্গ, কে হইবে মম সঙ্গ, চিরদিন কে রাহিবে, আপন আলয়ে; কাহাকে দেখি নে আর, তুমি হে সকল সার, আশ্রিত আছি হে আমি তোমার আশ্রয়ে॥ ৯৫।

রাগিণী খাম্বাজ।—তাল জৎ।

আমায় ছেড় না হে, এনেছ যদি হে দয়াময়।

আমি সকল দেখিয়াছি প্রভু, এখন পড়েছি তোমারি পায়।

নাহি আমার কোন বল, কেমনে থাকিব বল, এখন কৃপা করে রাখ প্রভু বেঁধে মোরে তব পায়।

না জানি ডাকিতে তোমায়, এখন কিছু কর

মোর উপায়; একবার হৃদয় মাঝে দাঁড়াও
প্রভু জুড়াই তাপিত হৃদয় ॥ ৯৬।

রাগিণী কানাংড়া।—তাল আড়াঠেকা।

হবে এই ভিক্ষা দিতে।
যায় প্রাণ তব মুখ দেখিতে দেখিতে।
যদি কৃপা করি দীনে, দিলে স্থান ও চরণে,
ছাড়িব না ও চরণ, এ প্রাণ থাকিতে।
তোমার প্রেমেরি দ্বারে, যেই যায় নাহি
ফেরে, দিও প্রভু তব গৃহে দাসত্ব করিতে॥ ৯৭।

রাগিণী ঝিঁঝিট খাম্বাজ।—তাল মধ্যমান।

জগত জননী জননীর জননী তুমি গো মাতঃ
অধম সন্তানে কর করুণা কটাক্ষপাত।
প্রসারিত ক্রোড় তব, অনন্ত সুখ বিভব,
কত যে মধুর ভাব, কত যে আশ্বাস বাণী;
ত্যজিয়ে সে সব সুখ, যাচিয়ে লয়েছি দুঃখ,
ধিক মোরে ধিক ধিক, করিয়াছি আত্মঘাত ॥ ৯৮।

রাগিণী সিন্ধুভৈরবী।—তাল একতালা

পাপীরে যে আশা দিয়েছ, কর পিতা আজ হে পূরণ।

যে আশায় বুক বেঁধে, ধরে আছি এ জীবন।

চরণ দেবে বলেছিলে, কই পিতা কি করিলে; কত দিন আর দুঃখের জলে, ভাসিবে দুঃখীর নয়ন।

সাধ ও পা মাথায় ধরে, বেড়াব হে ঘরে ঘরে; বল্‌ব সবে পিতা মোরে, দিয়েছেন অভয় চরণ।। ৯৯।

---

রাগিণী ঝিঁঝিট খাম্বাজ।—তাল একতালা।

কত দয়া তব মানবে, দয়াময় হে।

অনন্ত তোমার দয়া অন্ত কে বুঝিবে ভবে।

তব দয়া পদে পদে, বিপদ সুখ সম্পদে, কিন্তু হে বিপদে বুঝে, তোমার প্রেমিক সবে।

এই যে পাপ শাস্তি সকল, এ সব তোমার স্নেহেরি ফল ; এ ফল জীবনে কেবল, সুমধুর রস স্রবে ॥ ১০০ ।

## আউলে সুর !

---

পাপীকে দয়া করিতে কে আছে আর, তাই বল প্রভু ) ।

যখন যে দিকে হেরি দেখি আঁধার ।

এমন কেহ নাহি সংসারে, যার জন্যে প্রাণ কাঁদে তা দিতে পারে ; ওহে তুমি অগতির গতি দাসের উপায় কিছু কর এবার ।

কত দিন আর এই ভাবে যাবে, মনের আশা চির দিন কি মনে রহিবে ; তবে বাঁচি বল কেমন করে আর দিন যে চলে না আমার ।

দিবানিশি হচ্চি জ্বালাতন, পাপের বোঝা পারি নে আর করিতে বহন; একবার হের করুণা নয়নে হে, নতুবা নাহি নিস্তার।

মনের দুঃখ কারে বলিব, সুখের সুখী দুঃখের দুঃখী আর কোথা পাইব; কেবল তুমি জান মর্ম্মব্যথা হে, তাই ডাকি তোমায় বারে বার॥ ১০১।

(আর) কবে দুঃখ করবে হে মোচন।

কবে পাপী বলে, দয়াকরে দিবে হে শীতল চরণ।

জ্বলন্ত পাপ আগুণে হৃদয় হল দহন, এখন কর প্রভু দয়া করে কৃপা বারি বরষণ।

দয়াময় নাম তোমার জানে হে জগত জন, যখন আমারে তারিবে প্রভু তখন জানিব তোমার নাম কেমন॥ ১০২।

ভেবে মরি কি সম্বন্ধ তোমার সনে।

তত্ত্ব তার না পাই বেদ পুরাণে।

তুমি জনক কি জননী, ভাই কি ভগিনী, হৃদয় বন্ধু কিম্বা পুত্র কন্যা; তোমায় এ নহে সম্ভব, (হে), একি অসম্ভব, সম্পর্ক নাই তবু পর ভাবি নে, (কিসের জন্যে)।

ওহে শাস্ত্রে শুন্তে পাই, আছ সর্ব্ব ঠাঁই, কিন্তু আলাপ নাই আমার সনে; তুমি হবে কেউ আমার, (হে), আপনার হতেও আপনার, আপনার না হলে মন কি টানে (তোমার পানে॥ ১০৩।

দয়ার নিধি দয়া কর কাঙ্গাল জনে।

আমি কেমন করে দেখ্‌বো তোমায় এই ছার পাষাণ মনে।

আমি এই হে জানি অধমতারণ! অধম তরে

নামের গুণে, তুমি পাপী তাপীর পিতা মাতা ভরসা আছে মনে ॥ ১০৪।

দীননাথের চাইতে হবে।

এ কাঙ্গালের দিন কি এম্নি যাবে।

যদি পাষাণে বীজ না হ'ল অঙ্কুর, তবে জগজ্জনে বল্‌বে কেন হে কাঙ্গালের ঠাকুর; যদি উচ্চ ডাঙ্গায় না দাঁড়াল জল, তবে নাম দয়াময় বল্‌বে কে হে ভকত-বৎসল; তোমায় মনে হলে, পাষাণ গলে, (ওরূপ) মনাদি ইন্দ্রিয় সবে ॥ ১০৫।

কত আর কাঁদিব প্রেমময়!

তোমার প্রেমবারি বরষণে জুড়াও তাপিত হৃদয়।

তুমি কাঙ্গালের ধন তাই ডাকি তোমায়,

ভবে তোমা বিনা কাঙ্গালের আর কি আছে উপায় ; রাখ রাখ পিতা কাঁদে তোমার পাপী অধম তনয়।

নাথ, পাপী বলে ত্যজ না আমায়, কর্‌ব তাপিত প্রাণ শীতল তোমার চরণের ছায়ায় ; আমি নিলাম শরণ, অধমতারণ, তার তার দয়াময় ॥ ১০৬।

প্রভু অপরূপ তোমার করুণা।

ভাব্‌লে চক্ষের জল আর ধরে না।

তোমার অপ্রিয় কার্য্যেতে সদা রই, তুমি আমায় নাহি ভাব প্রিয় ভাব বই ; নাথ আমি তোমায় ভুলে থাকি কিন্তু তুমি আমায় ভুল না।

নাথ আমি তোমায় দেখেও দেখি না, তুমি আমায় চখের আড় তিলেক কর না ; তুমি আমায়

রাখিতে চাও সুখে, কিন্তু আমার নাই সে ভাবনা ॥১০৭।

পাপী কি পাবে না হে তোমারে।
তবে দয়াময় নাম তোমার কেমন্তে রবে ?

পাপীকে তারিতে হবে, নতুবা কে দয়াময় বলে ডাকিবে; আমি পাপে হতেছি মগন, উদ্ধার কর আমারে।

পাপী তাপীর নাহি যে উপায়, তুমি নাথ পাপী জনের পিতা দয়াময়; আমি নিলাম শরণ, অধমতারণ, তার হে অধম নরে ॥ ১০৮।

প্রেম বিনা হৃদয় শুকাল।
আর সইতে নারি কাতর প্রাণে পাপেতে মন ডুবিল।

এখন যে দিকে হেরি হে দয়াময়, দেখি

প্রেমহীন শুষ্ক ভাব মলিন হৃদয়; কোথাও নাহিক সুখ, মনের দুঃখে, ভ্রমিছি হয়ে ব্যাকুল।

তুমিত নাথ প্রেমেরি সাগর, এসেছি তোমারি কাছে তাই হইয়ে কাতর; পূরাও পূরাও আশা, প্রেম দানে, তাপিত প্রাণ কর শীতল ॥ ১০৯।

কাতর প্রাণে ডাকি তোমায় তাই।

আমি জেনেছি হে পাপী তাপীর তোমা বিনা গতি নাই।

মনে সাধ বড় হে জীবনের জীবন, সদা হৃদয় মাঝে প্রেমফুলে নাথ পূজিব চরণ; ঘুচাও পাপের জ্বালা পূরাও আশা, তোমার গুণ নিয়ত গাই ॥ ১১০।

---

ওহে দীনকাণ্ডারী চাও একবার দীনে।

যাদের সঙ্গে এসেছিলাম হে, সবাই গেল ফেলে; কেই নিলে না হে, সঙ্গে করে এই দীন হীনে।

দাঁড়ায়ে রয়েছি কূলে হে, পারে যাব বোলে; আর কে করিবে পার, তোমা বিনা এ সম্বল বিহীনে॥ ১১১।

---

তোমা বই কেই নাই হে দয়াল হরি।

পার কর ভবসিন্ধু, দীনবন্ধু, দিয়ে অভয় চরণ তরি।

তুমি জীবন কর্ত্তা তারণ কর্ত্তা দীনের কর্ত্তা দীন কাণ্ডারী।

ন বন্ধু ন মাতা পিতে, প্রভু তোমা বই কেউ নাই জগতে, পার কর, কটাক্ষেতে কৃপা দৃষ্টি করি; শুন হে কাঙ্গালের কথা, প্রভু ঘুচাও আমার মনের ব্যথা, তুমি হে মাতা পিতা, তার আমায় দয়া করি।

সহায় নাই সম্পত্তি বিনে আমি কি দিব পারের দক্ষিণে, ভাবছি তাই মনে মনে কি হবে কি করি; দাঁড়ায়ে রয়েছি কূলে, প্রভু লও আমারে নায়ে তুলে, পারে যাই অবহেলে, গেয়ে তোমার নামের সারি॥ ১১২।

দীননাথ আমরা দীনের বেশে এসেছি আজ তোমারি দ্বারে।

শুনে তোমার দয়ার কথা এসেছি বড় আশা করে।

পড়ে মোহ অন্ধকারে, দেখিতে না পাই তোমারে, কোথা প্রভু দয়া করে, দেখা দেও দীনের হৃদয় কুটীরে।

কারেও না দেখি সংসারে, পতিতে উদ্ধার করে, পাপ হৃদয় কেমন করে, ওহে পতিত-পাবন একবার চাও হে ফিরে॥ ১১৩।

পুরবাসি রে, তোরা যাবি যদি অমৃত নিকে-
তনে চলে আয়।

থাকুক যথা আছে ধন জন, আর সে ছার
ধনে কায নাই।

তোদের মর্ম্ম ব্যথা আর না রহিবে, রোগ
শোক তাপ দূরে গিয়ে প্রাণ শীতল হবে;
একবার দেখলে প্রভুর প্রেম মুখ সব দুঃখ
দূরে যায়।

আর কত দিন সেই মাতার ভুলে থাকবি
বিদেশেতে মিছে কাযে মায়ের কোল ছেড়ে;
তোদের কোলে নেবার তরে, সদাই সে যে,
ডেকে ডেকে ফিরে যায়। ১১৪।

কে আমায় ডাক বিদেশী সাধু মধুর ভাষে
যেতে স্বদেশে।

আমার ধন মান পরিজন কায নাই গৃহবাসে।

আমি অভাগা দীন পরাধীন, আছি রোগে শোকে পাপে তাপে পিতা মাতাহীন ; কবে যাবে জ্বালা, প্রাণ জুড়াবে, হৃদে পেয়ে প্রাণেশে।

আর কত দিন এই আঁধারে পড়ে, থাকব বিদেশেতে একাকী সেই মায়ের কোল ছেড়ে ; আর ফিরাব না পাষাণ মনে জননীরে নিরাশে।

এবার পাইলে সেই হারান রতন, রাখব মনের সাধে হৃদে গেঁথে করিয়ে যতন, যাবে জন্ম দুঃখীর সকল জ্বালা প্রেমবারি পরশে ॥ ১১৫ ।

রামপ্রসাদি সুর।

কে জানে বিভু কেমন।

যাঁর না পায় অন্ত, কত শত যোগী ঋষি জ্ঞানী মহাজন।

জ্ঞানে বিজ্ঞানে বুদ্ধিতে, হয় না যাঁর তত্ত্ব নিরূপণ ; ও সেই অনন্ত পরম জ্ঞানে, চর্ম্ম চক্ষেতে না হয় দরশন।

বেদ বেদান্ত আদি ন্যায় পুরাণ ষড় দরশন, এসব তন্ন তন্ন করে যাঁরে না পায় কেহ অন্বেষণ।

অনন্ত ব্রহ্মাণ্ড আছে, যাঁরে করে অবলম্বন ; তিনি ঘটে ঘটে বিরাজ করেন হইয়ে জীবনের জীবন।

কেবল সেই পারে জানিতে তাঁরে ভক্তি ভাবে ডাকে যে জন ; তিনি সরল সাধকের নিকট আত্মস্বরূপ করেন প্রকটন ॥ ১১৩।

রাগিণী পূরবী।—তাল আড়া।

দিবা অবসান হল, কি কর বসিয়া মন।
উত্তরিতে ভবনদী, করেছ কি আয়োজন।

আয়ু সূর্য্য অস্ত যায়, দেখিয়ে দেখ না তায়,
ভুলিয়ে মোহ মায়ায়, হারায়েছ তত্ত্বজ্ঞান।
নিজ হিত যদি চাও, তাঁহার শরণ লও, ভব
কর্ণধার যিনি পাপসন্তাপহরণ।

রাগিণী ললিত।—তাল আড়া।

কত আর নিদ্রা যাও ভারত সন্ততিগণ।
নয়ন খুলিয়া দেখ শুভ উষা আগমন।
অধীনতা অন্ধকার, পাপ তাপ দুর্নিবার,
মঙ্গল জলধি জলে হতেছে চিরমগন।
সযতনে ধীরে ধীরে, প্রাতঃ সমীরণ স্বরে,
ডাকেন ভারত মাতা পরি উজ্জ্বল বসন; উঠ
বৎস প্রাণ সম, যত পুত্র কন্যা মম, কাল রাত্রি
অবসানে উদিল সুখ তপন।
বিশাল বিশ্ব মন্দিরে, সত্য শাস্ত্র শিরে ধরে
বিশ্বাসের সার করে, কর প্রীতির সাধন; নর

নারী সমুদয়ে, এক পরিবার হয়ে, গল বস্ত্রে পূজ তাঁরে, যাঁহতে পেলে এ দিন ।। ১১৮ ।

রাগিণী জয়জয়ন্তী ।—তাল ঝাঁপতাল ।

জননীর কোলে বসি, কেন রে অবোধ মন, করিছ রোদন সদা, মাতৃহীন শিশুপ্রায় । দেখ রে মন আপনি, নিকটে তব জননী, মা বলে ডাকিয়ে তাঁরে, শীতল কর হৃদয় ।। ১১৯ ।

---

রাগিণী বেহাগ ।—তাল আড়া ।

শান্তি কোথা আছে আর, অমৃত সাগর বিনা ।

ভুলে সে অমৃতে যেই, বিষয় বিষের কুণ্ডে, করে শান্তি অন্বেষণ, ভ্রম বুদ্ধি তার ।

ওরে সন্তাপিত জীব ! বৃথা কেন ভ্রমিতেছ, কাঁদিতেছ ভবারণ্যে হয়ে শান্তিহারা ; অমৃত সাগরে যাও, যাবে তাপ পাবে শান্তি, সকলেরই প্রতি আছে মুক্ত তাঁর দ্বার ।। ১২০ ।

রাগিণী বিভাস।—তাল আড়া।

আজ কেন চারিদিক্ হেরি মধুময়।

হেরি অপরূপ মাধুরী সুনীল গগণে, হৃদয়ে অযুত চন্দ্রোদয়।

চন্দ্র বরষে আজ অমৃত কিরণ, ধীরে ধীরে কতই সুধা বহে সমীরণ; প্রভুর শুভ আগমনে, হৃদয় কাননে, ফুটেছে প্রীতির কুসুমচয়॥ ২১

রাগিণী ললিত।—তাল আড়া।

এত দিনে পোহাইল ভারতের দুঃখ রজনী।

প্রকাশিল শুভক্ষণে নব বেশে দিনমণি।

দেখে পাপেতে কাতর, সর্ব্ব জনে জর জর, পাঠালেন স্বর্গরাজ্য, মুক্তিদাতা পিতা যিনি।

সেই রাজ্যে প্রবেশিতে, এস সবে আনন্দেতে, ছিন্ন করি পাপ পাশ বীর পরাক্রমে; ঊর্দ্ধ দিকে

হস্ত তুলি, গাও তাঁরে সবে মিলি, জয় জগদীশ বলি, কর সদা জয় ধ্বনি ॥ ১২২ ।

রাগিণী গৌরসারেং ।—তাল আড়াঠেকা ।

ভুল না ভুল না প্রাণ সখারে ভুল না, যাতনা রবে না ।

যাঁর প্রেমমুখ ছবি, আকাশে প্রকাশে রবি, সুধাধার জোৎস্না ।

কতবার প্রেমভরে, দাঁড়ায়ে হৃদয় দ্বারে, ডাকিছেন তোমারে, সুমধুর স্বরে ; কেমন পাষাণ মন, কেমন কঠিন প্রাণ, শুনিয়ে শুন না ॥ ১২৩ ।

রাগিণী বাগেশ্রী ।—তাল একতালা ।

স্মর পরমেশ্বরে অনাদি কারণে ।

বিবেক বৈরাগ্য দুই সহায় সাধনে ।

বিষয়ের দুঃখ নানা, বিষয়ীর উপাসনা,
ত্যজ মন এ যন্ত্রণা, সত্য ভাব মনে ॥ ১২৪।

রাগিণী ললিত।—তাল আড়া।

শান্তি নিকেতন ছাড়ি কোথা শান্তি পাবে বল।
সংসারে শান্তির আশা, মরীচিকায় যথা জল।
কভু সুখ পারাবার, কভু হয় হাহাকার,
জীবন যৌবন ধন সকলি অতি চঞ্চল।
আজ পুত্রের আলিঙ্গন, কাল্ তারে বিসর্জ্জন,
আজ প্রিয় প্রেমালাপ, কাল্ বিলাপ কেবল;
সংসারের এই দশা, কোথায় শান্তির আশা,
শান্তি সুখ চাহ যদি, সেই আনন্দ ধামে চল ॥ ১২৫।

---

রাগিণী খাম্বাজ।—তাল মধ্যমান।

বল তাঁরে ভুলে থাক কোন্ প্রাণে (রে কঠিন মন)।

এমনি কি বেঁধেছ হৃদয় কঠিন পাষাণে।

স্নেহ ক্রোড় প্রসারিয়ে, প্রেমামৃত হস্তে লয়ে, নিয়ত ডাকিছেন যিনি পুত্র সম্বোধনে; সুখের সামগ্রী কত, দিতেছেন অবিরত, কেমনে হবে বিস্মৃত, সেই জীবনের জীবনে।

ক্ষুধাকালে দিয়ে অন্ন, করেন যিনি পোষণ, বিপদে আশ্রয় দিয়ে রাখেন যতনে; মাতৃ স্নেহ প্রকাশিয়ে, চক্ষের জল দেন মুছায়ে, শোক সন্তপ্ত হৃদয়ে, বুঝান প্রবোধ বচনে।

ওরে অকৃতজ্ঞ চিত, এই কি তব উচিত, হয়ে এত সুশিক্ষিত, এই কি পরিণামে; স্বাধীনতা লাভের ফল, শেষে কি এই হইল, জ্ঞান বুদ্ধি বিবেচনা পেয়েছ কি ইহার জন্যে ॥ ১২৬।

---

রাগিণী ঝিঁঝিঁট খাম্বাজ।—তাল একতালা।

মরি কি সুখের সম্বন্ধ।

যিনি মহান্ অনন্ত. দেখেন পুত্র ভাবে, এই মলিন মানবে, ভাবিলে হৃদয় হয় পুলকিত।

অসীম ব্রহ্মাণ্ডের অধিপতি হয়ে, ক্ষুদ্র কীট জীবে দেখেন চাহিয়ে; মরি কি আশ্চর্য্য ( ভাই রে ) দেখ রে ভাবিয়ে, এ হতে আর কি আছে আনন্দ।

এমন দয়াল পিতা কোথা পাবে আর, যিনি দীন দরিদ্রের লন সমাচার; গিয়ে পাপীর দ্বারে ডাকেন বারে বারে, অন্ধে দেখাইয়া দেন স্বর্গের পথ।

ওরে ভ্রান্ত জীব এমন পিতা ছেড়ে, কেন সুখ অন্বেষণ কর অন্যত্তরে; এত দয়া তবু ( মরিরে ) চিন্লি নে তাঁহারে, সংসার মোহে হইয়ে অন্ধ॥ ১২৭।

রাগিণী ললিত।—তাল আড়া।

কোথা যাস্‌রে ভাই তাঁর অন্বেষণে বল্‌ দেখি আমায়।

যে জন ডাক্‌তে জানে, কাতর প্রাণে, ঘরে বসে সে যে পায়।

গলায় আছে গলার হার, কোথায় যাস্‌ তাঁর তরে আর, ভাব বুঝে উঠা ভার; দেখ্‌ রে প্রেম নয়নে, হৃদয় ধনে, হৃদয় মাঝে পাবি তাঁয়॥ ১২৮।

---

রাগিণী বিভাস।—তাল একতালা।

ধর ধৈর্য্য ধর, ক্রন্দন সম্বর, আশা কর নিরাশ হইও না হইও না।

পাপীর ক্রন্দন শুনি, আসিবেন জননী, চিরদিন দুঃখ রবে না রবে না।

লয়ে প্রেম ক্রোড়ে, বসায়ে আদরে, ভাসা-

